বিস্তৃত আলোচনা করিবেন। "চৈতন্য-পরবর্ত্তী সহজিয়া মতের" (The Post-Chaitanya Sahajiya Cult) তিনি অবিসম্বাদিতরূপে অভিজ্ঞ ও সুপণ্ডিত ব্যক্তি। সুতরাং তাঁহার উপর অনায়াসেই আমরা নির্ভর করিতে পারি।

পরিশেষে আমি সর্ব্বান্তঃকরণে অধ্যাপক বসুকে ধন্যবাদ জানাইতেছি। তাঁহার গবেষণা অতিশয় প্রশংসনীয়, এবং স্বমত পরিপুষ্ট করিতে তিনি যে সকল যুক্তির অবতারণা করিয়াছেন তাহার মূল্যও খুব বেশী। বাংলা সাহিত্যসেবী মাত্রই অধ্যাপক বসুর নিকট কৃতজ্ঞ থাকিবেন সন্দেহ নাই।

---